"ক্রমে দিবাবসান হইল। মুনিজনেরা রক্তচন্দন সহিত যে অর্ঘ্য দান করিয়াছিলেন সেই রক্তচন্দনে অনু-লিপ্ত হইয়াই যেন, রবি রক্তবর্ণ হইলেন। রবির কিরণ ধরাতল পরিত্যাগ করিয়া কমলবনে, কমল বন পরি-ত্যাগ করিয়া তরুশিখরে এবং তদনন্তর পর্ব্বত-শৃঙ্গে, আরোহণ করিল। বোধ হইল, যেন পর্ব্বতশিখর সুবর্ণে মণ্ডিত হইয়াছে। রবি অস্তগত হইলে সন্ধ্যা উপস্থিত হইল। সন্ধ্যা-সমীরণে তরুগণ বিহগদিগকে নিজ নিজ কুলায়ে আগমন করিবার নিমিত্ত অঙ্গুলী-সঙ্কেত দ্বারা আহ্বান করিল। বিহগকুলও কলরব করিয়া যেন তাহার উত্তর প্রদান করিল। মুনিজনেরা ধ্যানে বসি-লেন ও বদ্ধাঞ্জলি হইয়া সন্ধ্যার উপাসনা করিতে লাগি-লেন। দুহ্যমান হোমধেনুর মনোহর দুগ্ধধারা-ধ্বনি আশ্রমের চতুর্দ্দিক ব্যাপ্ত করিল। হরিদ্বর্ণ কুশ দ্বারা অগ্নিহোত্র-বেদি আচ্ছাদিত হইল; এই সময় সময় পাইয়া অন্ধকার তথা হইতে সহসা বহির্গত হইল। সন্ধ্যা ক্ষয়প্রাপ্ত হইলে তাহার শোকে দুঃখিত ও তিমির-রূপ মলিন বসনে অবগুণ্ঠিত হইয়া বিভাবরী আগমন করিল। ভাস্করের প্রতাপে গ্রহগণ তস্করের ন্যায় * ভয়ে লুকাইয়াছিল, অন্ধকার পাইয়া অমনি গগন-মার্গে বহির্গত হইল। পূর্ব্বদিগ্‌ভাগে সুধাংশুর অংশু অল্প অল্প দৃষ্টিগোচর হওয়াতে বোধ হইল, যেন প্রিয়সমাগমে আহ্লাদিত হইয়া পূর্ব্বদিক দশন-বিকাশপূর্ব্বক মন্দ মন্দ হাসিতেছে।" কা. ব.

---

* এই স্থলে কেবল একটী উপমালঙ্কার আছে

ব্যতিরেক। (*Excess of Object and Subject.*)

১০৮। উপমান অপেক্ষা উপমেয়ের উৎকর্ষ কিংবা অপকর্ষ বর্ণনকে ব্যতিরেক কহে।

উপমেয়ের উৎকর্ষ—(উপমানের অপকর্ষ) যথা—

"কৃষ্ণচন্দ্র মহারাজ, সুরেন্দ্র ধরণীমাঝ,
কৃষ্ণনগরেতে রাজধানী।
সিন্ধু অগ্নি রাহু-মুখে, শশী ঝাঁপ দেয় দুখে,
যাঁর যশে হয়ে অভিমানী॥" অ ম

এ স্থানে কৃষ্ণচন্দ্রের যশঃ উপমেয়, উপমানভূত শশীর অপকর্ষ বলা হইয়াছে।

"চন্দ্র সবে ষোল কলা" ইত্যাদি। ৪১ পৃষ্ঠে দেখ।

এই অলঙ্কার শ্লেষগতও হইয়া থাকে। যথা—

"সেই গুণশালিনী সুন্দরীর গুণনিচয় * পদ্মগুণের ন্যায় ভঙ্গুর নহে।"

"কে বলে শারদ শশী সে মুখের তুলা।
পদনখে পড়ে তার আছে কতগুলা॥" বি. সু.

ইত্যাদি বিদ্যাসুন্দরে বিদ্যার রূপবর্ণনপ্রস্তাবে দেখ।

উপমানের উৎকর্ষ—(উপমেয়ের অপকর্ষ) যথা—

"দিনে দিনে শশধর, হয় বটে তনুতর,
পুন তার হয় উপচয়।
নরের নশ্বর তনু, হইলে ক্রমশ তনু,
আর ত নূতন নাহি হয়॥"—বন্ধু

---

* গুণনিচয়—নায়িকাপক্ষে বিদ্যা-বিনয়াদি, পদ্মপক্ষে সূত্রসমূহ

## অর্থান্তর-ন্যাস। (*Corroboration.*)

১০৯। যে স্থলে সামান্য-দ্বারা বিশেষের ও বিশেষ-দ্বারা সামান্যের সমর্থন হয়, তথায় অর্থান্তর-ন্যাস অলঙ্কার বলে।

এই দুইপ্রকার সমর্থন সাধর্ম্য ও বৈধর্ম্য ভেদে বিভক্ত হইয়া চারিপ্রকার হয়।

সামান্য-দ্বারা বিশেষ-সমর্থন সাধর্ম্য যথা—

"যদি ওহে প্রিয়, সামান্যক্ষত্রিয়,-গৃহিণী হত্যো এ দাসী।
তবে হেন রণ, দুরাত্মা যবন, করিত কি হেতা আসি?
পরিপূর্ণ খনি, কত শত মণি, কে তার সন্ধান লয়?
ধনি-কণ্ঠহারে, নিরখি তাহারে, চোরের লালসা হয়॥" প উ

সামান্য—পরিপূর্ণ খনি ইত্যাদি, বিশেষ—ধনি-কণ্ঠহার ইত্যাদি।

সামান্য দ্বারা বিশেষ-সমর্থন বৈধর্ম্য যথা—

"এই যে বিটপি-শ্রেণী হেরি সারি সারি,
কি আশ্চর্য্য শোভাময়, যায় বলিহারি।
যখন মানবকুল ধনবান্ হয়,
তখন তাদের শির সমুন্নত হয়।
কিন্তু ফলশালী হলে এই তরুগণ,
অহঙ্কারে উচ্চ শির না করে কখন।
ফলশূন্য হলে সদা থাকে সমুন্নত,
নীচপ্রায় কার ঠাঁই নহে অবনত।
কঠিন অপ্রিয় ভাষ করিলে শ্রবণ,
রক্তজবা-রাগ ধরে মনুজ-লোচন।
ইহাদের শিরপরে লোষ্ট্র-নিক্ষেপণে,
সুফল প্রদান করে বিনম্র-বদনে॥" স. শা.

ফলশালী হইলে নত হয়, এই সামান্য অর্থ দ্বারা ধনরূপ-ফল-

শালী হইয়াও বিনীত নহে এইরূপ বিশেষ অর্থ বিপরীত ভাবে সমর্থিত হইতেছে।

বিশেষ-দ্বারা সামান্য-সমর্থন সাধর্ম্য যথা—

"যত দিন ভবে, না হবে না হবে,
তোমার অবস্থা, আমার সম।
ঈষৎ হাসিবে, শুনে না শুনিবে,
বুঝে না বুঝিবে, যাতনা মম।
চিরসুখী জন, ভ্রমে কি কখন,
ব্যথিত বেদন, বুঝিতে পারে!
কি যাতনা বিষে, বুঝিবে সে কিসে,
কভু আশীবিষে, দংশে নি যারে॥" স. শ.

বিশেষ—আশীবিষ দংশন, সামান্য—যাতনা-অনুভব।

বিশেষ-দ্বারা সামান্য-সমর্থন বৈধর্ম্য যথা—

যথা—"সখী বলে মহাশয় তুমি কবিবর।
আমার কি সাধ্য দিতে তোমার উত্তর॥
উত্তমে উত্তমে মিলে অধমে অধমে।
কোথায় মিলন হয় অধমে উত্তমে॥
আমি যদি কথা কহি একে হবে আর।
পড়িলে ভেড়ার শৃঙ্গে ভাঙ্গে হীরার ধার॥" বি সু.

উত্তম, অধম—সামান্য। ভেড়ার শৃঙ্গ ও হীরার ধার—বিশেষ। উত্তম অধমে মিলন হইলে বিরোধ জন্মে এই জন্য ইহাকে বৈধর্ম্য বলা যয়।

স্বভাবোক্তি। ( *Description.* )

১১৭। পদার্থ সকলের প্রকৃত রূপ-গুণাদির যথার্থ বর্ণনকে স্বভাবোক্তি বলে। যথা—

"কৈলাস ভূধর, অতি মনোহর," ইত্যাদি (২১) পৃষ্ঠে ও "পাখী সব করে রব," ইত্যাদি (৬০) পৃষ্ঠে দেখ।

"এ খানে এক দিবস দুঃসহ গ্রীষ্মাতিশয়প্রযুক্ত ক্লান্ত হইয়া সায়ংকালে যমুনাতীরে উপবেশন পূর্ব্বক সুললিত-লহরী-লীলা অবলোকন করিতেছিলাম; এবং তথাকার সুস্নিগ্ধ মারুতহিল্লোলে শরীর শীতল হইতেছিল, কত শত দেদীপ্যমান হীরকখণ্ড গগনমণ্ডলে ক্রমে ক্রমে প্রকাশ পাইতে লাগিল এবং তন্মধ্যে দিব্যলাবণ্যশোভিত পূর্ণচন্দ্র বিরাজমান হইয়া, কখনও আপনার পরম রমণীয় অনির্ব্বচনীয় সুধাময় কিরণ বর্ষণ পূর্ব্বক জগৎ সুধাপূর্ণ করিতে ছিলেন; কখনও বা অল্প অল্প মেঘাবৃত হইয়া স্বকীয় মন্দীভূত কিরণ বিস্তার দ্বারা পৌর্ণমাসীর রজনীকে ঈষৎস্বরূপ ম্লান করিতে ছিলেন; কখন তাঁহার সুপ্রকাশিত রশ্মিজাল সলিলতরঙ্গে প্রবিষ্ট হইয়া কম্পমান হইতেছিল। কখনও গগনালম্বিত মেঘবিম্ব দ্বারা যমুনার নির্ম্মলজল ঘনতর শ্যামবর্ণ হইয়া অন্তঃকরণ হরণ করিতেছিল। পূর্ব্বে দূর হইতে লোকালয়ের কলরব শ্রুত হইতেছিল, তাহা ক্রমে মন্দীভূত হইয়া আসিল; পশুপক্ষী সকল নীরব ও নিস্পন্দ হইয়া স্ব স্ব স্থানে বিলীন হইল, এবং সর্ব্বসন্তাপনাশিনী নিদ্রা জীবগণের নেত্রোপরি আবির্ভূত হইয়া সকল ক্লেশ শান্তি করিতে লাগিল।" চা. পা.

## অতিশয়োক্তি। (*Hyperbole*)

১১১। উপমেয়ের একেবারে উল্লেখ না করিয়া যদি উপমানকেই উপমেয়রূপে নির্দ্দেশ করা যায়, তাহা হইলে অতিশয়োক্তি অলঙ্কার বলে। যথা—

'মুখহইতে সুমধুর বচন নিঃসৃত হইতেছে,' এই অর্থে 'মুখ হইতে সুধাবর্ষণ হইতেছে,' বলিলে অতিশয়োক্তি অলঙ্কার হয়। যথা—

"বসিয়া চতুর কহে চাতুরীর সার।
অপরূপ দেখিনু বিদ্যার দরবার॥
তড়িত ধরিয়া রাখে কাপড়ের ফাঁদে।
তারাগণ লুকাইতে চাহে পূর্ণ চাঁদে॥
অঞ্চলে ঢাকিতে চাহে কমলের গন্ধ।" বি. সু.

তড়িত, তারাগণ, পূর্ণচাঁদ ও কমল—এই কয়টী সখীগণ, বিদ্যা ও মুখের উপমান। কিন্তু ঐ গুলিকেই একেবারে উপমেয়রূপে নির্দ্দেশ করাতে অতিশয়োক্তি হইল।

ইহ ভেদে অভেদ, অভেদে ভেদ, সম্বন্ধে অসম্বন্ধ, অসম্বন্ধে সম্বন্ধ এবং কার্য্যকারণের পৌর্ব্বাপর্য্য-বিপর্য্যয় ক্রমে পাঁচপ্রকার হয়।

ভেদে=ভিন্নবিষয়ে অভেদ=অভিন্ন জ্ঞান যথা।—

"হায় রে, সে জন ধন্য কত পুণ্য তার,
হেন অপরূপ রূপ দুয়ারে যাহার।
হারাইয়া হরিণেরে যমুনারি কূলে,
খসিয়া পড়েছে শশী লতিকার মূলে।
তারাকার জল ঝরে কুবলয় হতে;
কাঁপিছে বন্ধুক ফুল তিলফুল-বাতে॥"—বন্ধু

এ খানে উপমানরূপে একেবারে নিশ্চয় হইতেছে।

উপমানের উল্লেখ পূর্ব্বক ভেদে=ভিন্ন বিষয়ে অভেদ=অভিন্ন জ্ঞান যথা—

"নয়ন কেবল, নীল উৎপল,
মুখ শতদল দিয়া গঠিল।

"কুচে মুক্ত পাঁতি, রাখিয়াছে গাঁথি,
অধরে নবীন পল্লব দিল।
শরীর সকল, চম্পকের দল,
দিয়া অবিকল বিধি রচিল।
তাই ভাবি মনে, তবে কিকারণে,
পাষাণেতে তব মন গঠিল ॥" ম. মো. ত.

অসম্বন্ধে—অবাস্তবিকে সম্বন্ধ—বাস্তবিকরূপ জ্ঞান যথা—

"দেবাসুরে সদা দ্বন্দ্ব সুধার লাগিয়া।
ভয়ে বিধি তার মুখে থুইলা লুকাইয়া ॥" বি. সু.

"শশাঙ্ক সশঙ্ক হেরি সে মুখসুষমা,
ভাবি দিন দিন ক্ষীণ, অন্তরে কালিমা।" বা. দ.

অভেদে ভেদ যথা—

"যে বিধু দেখেছি সখী নাথের পাশে বসি।
আরে, সে বিধু নহে এ যে হবে অন্য শশী ॥
সে অতি শীতল এ যে খরতর-ছবি।
কিংবা আমি রে সেই নহি, এ হবে রবি ॥"

বিধু ও আমি বিভিন্ন না হইলেও বিভিন্নপ্রকারে বর্ণিত হইয়াছে। এ স্থানে বাস্তবিক শশীকে অবাস্তবিকরূপে বর্ণিত করা হইয়াছে বলিয়া ইহা সম্বন্ধে অসম্বন্ধের উদাহরণস্থল।

"যদি" শব্দের পরে "তবে" শব্দ বাচক হইলে সম্বন্ধে অসম্বন্ধ অতিশয়োক্তি হইয়া থাকে। যথা—

"রাকাতে যদি সুধাংশু হরিণহীন হয়।
তবেই সেই মুখপদ্ম সৌসাদৃশ্য পায় ॥"

কার্য্য ও কারণের বিপর্য্যয় যথা—

"আগে প্রাণ হলো, তার পরে হলো যৌবনঘটনা।
বিধাতার এ কি বিবেচনা, যৌবন গেল প্রাণতো গেলনা ॥"

অগ্রে নাশ এই কার্য্যের অগ্রে জননই প্রকৃত কারণ, কিন্তু তাহা না হইয়া পরে জনন এই কারণটি বিপর্য্যয়ক্রমে ঘটিয়াছে।

বিরোধ। (*Rhetorical Contradiction.*)

১১২। বাস্তবিক বিরোধ না থাকিলে আপাততঃ প্রতীয়মান বিরোধকে বিরোধালঙ্কার কহে।

যথা—চাঁদের মণ্ডল, বরিষে গরল, চন্দন আগুনকণা।
কর্পূর তাম্বূল, লাগে যেন শূল, গীতনাট ঝনঝনা॥

চন্দনাদির শৈত্যাদি গুণ থাকিলেও তদ্বিপরীত গুণের প্রতীতি হইতেছে বলিয়া এ স্থানে বিরোধালঙ্কার হইল।

"অন্নপূর্ণা মহামায়া, সংসার যাহার ছায়া,
পরাৎপরা পরমা প্রকৃতি।
অনির্ব্বাচ্যা নিরুপমা, (আপনি আপন-সমা,) *
সৃষ্টিস্থিতিপ্রলয়-আকৃতি।" অ. ম.

"সদা কটিতট পটবিহীন।
দীননাথ পদে অথচ দীন॥"

এ স্থানে আপাততঃ অসংলগ্ন হইলেও দেবত্বাৎ সকলিই সম্ভবে বলিয়া বিরোধভঞ্জন হইয়াছে।

নিশ্চয়। (*Rhetorical Certainty*)

১১৩। উপমানের অপহ্নব করিয়া উপমেয়ের স্থাপনকে নিশ্চয় অলঙ্কার কহে। যথা—গীত

---

* এ স্থানে অনন্বয়োপমা হইয়াছে।

"আমি নারী, হর নই, শুন রে মদন,
বিনা অপরাধে কেন বধ রে জীবন ;
এ যে বেণী, ফণী নয়, নহে জটাজুট,
কণ্ঠে নীলকান্ত-আভা, নহে কালকূট ;
কপালে চন্দনবিন্দু সিন্দূর দেখিয়ে,
ভ্রমেতে ভেবেছ মদন ! শশী হুতাশন ॥" রা. ব.

শিবের বেশভূষাদি উপমান। তাহাকে গোপন করিয়া স্বীয় প্রকৃত অবস্থাকে উপমেয়রূপে স্থাপিত করা হইয়াছে।

নিদর্শনা । (*Transference of attributes.*)

১১৪। সাদৃশ্যহেতু যদি কাহার উপরে কোন অবাস্তবিক ধর্ম্ম কিংবা কার্য্য আরোপিত করা হয়, তাহা হইলে নিদর্শনা অলঙ্কার বলে।

যথা—"নিশার স্বপনসম তোর এ বারতা,
রে দূত ! অমরবৃন্দ যার ভুজবলে
কাতর, সে ধনুর্দ্ধরে রাঘব ভিখারী
বধিল সম্মুখ-রণে ? ফুলদল দিয়া
কাটিলা কি বিধাতা শাল্মলী তরুবরে ?" মে. না ব.

অসম্ভব-বস্তুসম্বন্ধ নিদর্শনা যথা—

"রাজা প্রিয়ংবদার পরিহাস-বাক্য শ্রবণে সাতিশয় পরিতোষ লাভ করিয়া, মনে মনে কহিতে লাগিলেন, প্রিয়ংবদা যথার্থ কহিয়াছে ; কেন না শকুন্তলার অধরে নব-পল্লব-শোভার আবির্ভাব ; বাহুযুগল কোমল-বিটপ-শোভা ধারণ করিয়াছে। আর নবযৌবনবিকশিত কুসুমরাশির ন্যায় সর্ব্বাঙ্গ ব্যাপিয়া রহিয়াছে।" শ. ত.

ব্যাঘাত। (*Counteraction.*)

১১৫। যে স্থলে যে উপায় দ্বারা একবার কোন ব্যক্তি যে কার্য্য করে, যদি সেই উপায় দ্বারা পুনর্ব্বার অন্য কেহ সেই কার্য্য অন্যথা করে, তবে সে স্থলে ব্যাঘাত অলঙ্কার বলা যায়। যথা—

"হর-নেত্রে কাম হত হইয়াছে বলে,
নেত্রেই বাচায় যারা তারে কুতুহলে।
কামে বাঁচাইয়া যারা শিবে করে জয়;
সেই নারীগণে স্তুতি উপযুক্ত হয়॥" র ত

এ খানে দেখা যাইতেছে, যে নেত্রদ্বারা মদন একবারে ভস্মীভূত হইয়াছে, অন্যেরা সেই নেত্ররূপ উপায় দ্বারা সেই কন্দর্পকে পুনর্জ্জীবিত করিতেছে।

কাব্যলিঙ্গ। (*Implied causality.*)

১১৬। যে খানে কোন পদার্থ অথবা বাক্যার্থ কারণরূপে অনুমান করিয়া লইতে হয়, তথায় কাব্যলিঙ্গ অলঙ্কার বলা গিয়াথাকে। যথা—

"তোমার যৌবন আছে তুমি আছ সুয়া।
ছাড়ায়ে যৌবন আমি হইয়াছি দুয়া॥"—১ কা. সি.

"কি বলিয়া সম্বোধিবে, হে সুধাংশুনিধি;
তোমারে অভাগী তারা; গুরুপত্নী আমি
তোমার, পুরুষরত্ন; কিন্তু ভাগ্য-দোষে,
ইচ্ছা করে দাসী হয়ে সেবি পা দুখানি!—

কি লজ্জা কেমনে তুই, রে পোড়া লেখনি,
লিখিলি এ পাপকথা—হায়রে কেমনে ?
কিন্তু বৃথা গঞ্জি তোরে ! হস্তদাসী সদা—
তুই মনোদাস, হস্ত ; সে মনঃ পুড়িলে,
কেন না পুড়িবি তুই !—২ বী. অ.

"সরোবরে বিকশিত কুমুদিনী ফুল,
কিবা রূপ মনোহর নাহি সমতুল।
রাজহংস-অত্যাচারে নাহি আর ভয়,
মৃণাল-আসনে বসি গর্ব্ব অতিশয়।
কাল পেয়ে হয়েছে কি এত অহঙ্কার,
দিবাগমে পুন ভবে হবে অন্ধকার।
অতএব বাড়াবাড়ি কর কার কাছে,
সময়ের গতি প্রতি কি বিশ্বাস আছে ?
যার তেজে এত তেজ করি নিরীক্ষণ।
সেই শশী হইতেছে ম্লান প্রতিক্ষণ॥"—৩ ব ল.

১।২ বাক্যার্থ হেতু হইয়াছে   ৩ শশীর ম্লান হওয়া—এই পদার্থটী হেতু।

যে খানে হেতু না থাকিয়া সামান্য দ্বারা বিশেষ-সমর্থন হয়, তথায় অর্থান্তরন্যাস থাকে। (১০৯ অনু. দেখ।)

পর্য্যায়োক্ত। ( *Innuendoe* )

১১৭। যে স্থলে বর্ণনীয় বিষয়টী স্ফুটরূপে উল্লিখিত না থাকে অথচ বাক্য-ভঙ্গিদ্বারা তাহার প্রতীতি হয়, সে স্থলে পর্য্যায়োক্ত বলাযায়। যথা—

"কটাক্ষেতে মন চুরি করিলেক যেই।
মাটি কাটি জপানিতে চোর বলে সেই॥
চোর ধরি নিজ ধন নাহি লয় কেবা।
আমি নিজ চোরে দিব বাকি আছে যেবা॥
এইরূপে দুজনে কথার পাঁচাপাঁচি।
কি করি দুজনে করে মনে আঁচাআঁচি॥
হেন কালে ময়ূর ডাকিল গৃহ-পাশে।
কি ডাকে বলিয়া বিদ্যা সখীরে জিজ্ঞাসে॥ বি. সু.

সখী উপলক্ষমাত্র, কিন্তু সুন্দরকে জিজ্ঞাসা করাই বাক্যভঙ্গি।

"লজ্জা যেন আমার হস্ত ধরিয়া তাম্বূল দিতে বারণ করিতেছে। অতএব আমার হইয়া তুমি রাজকুমারের করে তাম্বূল প্রদান কর। মহাশ্বেতা পরিহাসপূর্ব্বক কহিলেন, আমি তোমারি প্রতিনিধি হইতে পারিব না।"

"প্রতিনিধি হইতে পারিব না" এই বাক্য-ভঙ্গি দ্বারা চন্দ্রাপীড়ের সহিত কাদম্বরীর গান্ধর্ব্ববিবাহ অর্থাৎ কাদম্বরী যে চন্দ্রাপীড়কে পতিত্বে বরণ করিবেন, তাহা স্পষ্ট প্রতীত হইতেছে।

অপহ্নুতি। (*Denial.*)

১১৮। উপমেয়ের গোপন করিয়া উপমানের স্থাপন, অথবা প্রথমতঃ কোন গোপনীয় বিষয় স্বয়ং কোনপ্রকারে প্রকাশ করিয়া পুনরায় প্রকারান্তরে তাহার গোপন করাকে অপহ্নুতি বলে।

এই অলঙ্কারের জ্ঞাপক (প্রকাশক) ব্যাজ, ছল ও বুঝি প্রভৃতি শব্দ। যথা—

"একি অপরূপ রূপ তরুতলে,
হেম অঙ্গে সাধ করি, ভুলে পরি গলে ।
মোহন চিকণ কালা, নানা ফুলে বনমালা,
কিবা মনোহর তরুবর গুঞ্জা ফুলে ।
বরণ কালিম ছাঁদে, বৃষ্টিছলে মেঘ কাঁদে,
তড়িত লুটায় পায়, ধড়ার আঁচলে ।
কস্তুরি মিশালে মাখি, কবরীমাঝারে রাখি,
অঞ্জন করিয়া মাজি আঁখির কাজলে ।
ভারত দেখিয়া যারে, ধৈরয ধরিতে নারে,
রমণী কি তায় যায় মুনি-মন টলে ॥"—১ বি সু.

"নাভি কুপে যাইতে কাম কুচশম্ভু বলে ।
ধরেছে কুন্তল তার রোমাবলী-ছলে ॥"—২ বি. সু

"সৌধপরি আরোহিয়া, দেখিছ রে দাঁড়াইয়া,
সারী সারী পুরনারীগণ ।
আলু থালু কেশপাশ, আলু থালু নীল বাস,
কেঁদে কেঁদে লোহিত নয়ন ॥
আমি ত মা নারী বলি, শ্যামল জলদাবলী,
নারী-রূপে উঠেছে উপরে ।
ঐ দৃষ্টি দৃষ্টি নয়, সৌদামিনী বোধ হয়,
চঞ্চলতা হেরে ভয় করে ॥
বলিছে যে হায় হায়, বিলাপ না বলি তায়,
প্রলয়ের বজ্র বোধ হয় ।
ঐ অশ্রু অশ্রু নয়, সৃষ্টিনাশী বৃষ্টি হয়,
বুঝি বিনাশিল সমুদয় ॥"—৩ ব. সে.

"ওলো পূর্ণবিধুমুখি, মোরে তেঙ্গে বল দেখি,
ইহারে বলয় বলে কে তোমারে বলেছে।
কার হেন কথা শুনে, বিশ্বাস করেছ মনে,
তুমিও যেমন ধনি, সে তোমারে ছলেছে।
সত্য তবে শুন অহে, এ তব বলয় নহে,
তোমা প্রতি রতিপতি পরিতুষ্ট হয়েছে।
ইথে কাম মহাশয়, জগৎ করিতে জয়,
তব হাতে গুণযুক্ত ফুলধনুঃ দিয়েছে।" —৪র. ভ.

১।২ স্থলে উপমেয়ের গোপন করিয়া উপমানের স্থাপন, এবং ছল শব্দও দেখা যাইতেছে। ৩।৪ স্থলে স্বয়ং প্রকাশ করিয়া আবার স্বয়ংই প্রকারান্তরে গোপন করিতেছে।

পরিবৃত্তি। (*Rhetorical Exchange.*)

১১৯। বস্তুর বিনিময়* অর্থাৎ এক বস্তু দ্বারা অপর বস্তুর গ্রহণকে পরিবৃত্তি বলে। যথা—

"মনে মনে মনোমালা বদল করিয়া।
ঘরে গেলা দোঁহে দোঁহা হৃদয় লইয়া॥" বি. সু.

এখানে সমানে সমানে বিনিময় হইল

অল্পবস্তু বিনিময়ে অধিকলাভ যথা—

"অনিত্য শরীর করি বিতরণ।
লভিছে জটায়ু সুকৃতরতন॥
কাষ্ঠ আন ভাই করি সৎকার।
করিব পাখীর শেষ উপকার॥"

এ স্থলে অনিত্য বস্তুদ্বারা নিত্য বস্তু পুণ্য বিনিময় করা হইল।

---

* কবিকল্পিত বস্তু ও বিনিময় বুঝিতে হইবে।

ব্যাজস্তুতি। (*Irony*)

১২০। যে স্থলে নিন্দাচ্ছলে স্তুতি ও স্তুতিচ্ছলে নিন্দা করা হয়, তথায় ব্যাজস্তুতি বলে।

যথা—"অতিবড় বৃদ্ধ পতি সিদ্ধিতে নিপুণ।
কোন গুণ নাই তাঁর কপালে আগুন॥
কুকথায় পঞ্চমুখ কণ্ঠভরা বিষ।
কেবল আমার সঙ্গে দ্বন্দ্ব অহর্নিশ॥" অ ম.

"সভাজন শুন, জামাতার গুণ, বয়সে বাপের বড়।
কোন গুণ নাই, যেথা সেথা ঠাঁই, সিদ্ধিতে নিপুণ দড়॥
সুখে দুখ জানে, দুখে সুখ মানে, পরলোকে নাহি ভয়।
কি জাতি কে জানে, কারে নাহি মানে, সদাকদাচারময়॥"

অন্নদামঙ্গলে এই গুলি নিন্দাচ্ছলে স্তুতি।

স্তুতিচ্ছলে নিন্দা যথা—

"বিবাহ করিয়া সীতারে লয়ে,
আসিছেন রাম নিজ আলয়ে;
শুনিয়া যতেক বালক সবে,
আসিয়া হাসিয়া কহে রাঘবে,
শুন হে কুমার! তোমারি আজ,
কুলের উচিত হইল কাজ;
তব হে জনম অতিবিপুলে
ভুবন-বিদিত অজের কুলে;
জনক-দুহিতা বিবাহ করি,
তাহাতে ভাসালে যশের তরি॥"—বন্ধু

নিন্দাপক্ষে অজ—ছাগ। জনক-দুহিতা—ভগিনী।

### সূক্ষ্ম। (*Pantomime.*)

১২১। যেখানে কোন সূক্ষ্ম (অপরিস্ফুট) অর্থ, শরীরের ভাব ভঙ্গী কিংবা অন্য কোন সঙ্কেত দ্বারা প্রকটীকৃত হয় তথায় সূক্ষ্ম কহে। যথা—

"অনতিদূরে এক মহাদেবের মন্দির ছিল। বজ্রমুকুট সমীপবর্ত্তী বকুলবৃক্ষের স্কন্ধে অশ্ব বন্ধন পূর্ব্বক মন্দির-মধ্যে প্রবেশ ও দর্শন প্রণামাদি করিয়া কিয়ৎক্ষণ পরে বহির্গত হইলেন। ঐ সময়-মধ্যে এক রাজকন্যা স্বীয় সহচরীবর্গের সহিত সেই সরোবরের অপর পারে উপস্থিত হইয়া স্নান পূজা সমাপন পূর্ব্বক বৃক্ষের ছায়াতে ভ্রমণ করিতে লাগিলেন। দৈবযোগে তাঁহার ও নৃপতনয়ের চারি চক্ষু একত্র হইল। তদীয় নিরুপম সৌন্দর্য্য সন্দর্শনে নৃপনন্দন মোহিত হইলেন। রাজপুত্রীও নৃপকুমারকে নয়নগোচর করিয়া কৃতার্থম্মনা হইয়া শিরঃস্থিত পদ্ম হস্তে লইলেন। অনন্তর কর্ণসংযুক্ত করিয়া দন্তদ্বারা ছেদন পূর্ব্বক পদতলে নিক্ষেপ করিলেন। পুনর্ব্বার গ্রহণ ও হৃদয়ে স্থাপন করিয়া বারংবার রাজতনয়ের প্রতি সতৃষ্ণ-নয়নে দৃষ্টিপাত করিতে করিতে স্বীয় প্রিয়বয়স্যাগণের সহিত স্বস্থানে প্রস্থান করিলেন।" বে. প. বি.

এই উদাহরণে পদ্মপুষ্প মস্তক হইতে নামাইয়া কর্ণে সংলগ্ন করিয়াছিল তদ্দ্বারা এই কহিয়াছে, আমি কর্ণাটনগর-নিবাসিনী। দন্তদ্বারা খণ্ডন করিয়া ইহা ব্যক্ত করিয়াছে, আমি দন্তবাট রাজার কন্যা। তৎপরে পদতলে নিক্ষিপ্ত করিয়া এই সঙ্কেত করিয়াছে, আমার নাম পদ্মাবতী। আর হৃদয়ে স্থাপন করিয়া এই অভিপ্রায় প্রকাশ করিয়াছে, তুমি আমার হৃদয়বল্লভ।

## সমাসোক্তি । ( *Personification.* )

১২২ । প্রস্তুত বিষয়ে অপ্রস্তুতের ব্যবহার আরোপিত হইলে সমাসোক্তি বলা যায় । ইহা শ্লিষ্ট ও অশ্লিষ্ট শব্দ-ভেদে দুইপ্রকার । সমান কার্য্য, সমান লিঙ্গ বা সমান বিশেষণ না থাকিলে সমাসোক্তি হয় না ।

প্রাসঙ্গিক বর্ণনীয় বিষয়ে অপ্রাসঙ্গিক বিষয়ের আরোপ করিলে সমাসোক্তি । অপ্রাসঙ্গিক বিষয়ে প্রাসঙ্গিক বিষয়ের আরোপ হইলে অপ্রস্তুত-প্রশংসা । উভয় পক্ষ প্রাসঙ্গিক হইলে শ্লেষ । এই কয় অলঙ্কারের বিশেষ প্রভেদ এই ।

শ্লিষ্টশব্দ যথা—"শরীর লোহিতবর্ণ" ইত্যাদি ও "দ্বিজরাজ সমাগত" ইত্যাদিতে প্রস্তুত সূর্য্য ও চন্দ্র বর্ণনে, অপ্রস্তাবিত মদ্যপায়ী ও যাচক ব্রাহ্মণের সমান কার্য্যাদি-রূপ ব্যবহার সমারোপিত হইয়াছে ; ৬৮ পৃষ্ঠা ১ পংক্তি হইতে ৮ পংক্তি দেখ ।

"দিবস হইল শেষ, শশধরে কমলেশ,
আপনার রাজ্যভার দিয়া ।
সন্ধ্যা করিবার তরে, অন্দরে প্রবেশ করে,
স্বীয় জায়া ছায়াকে লইয়া ॥
জগতের প্রজাগণে, বসিয়া সচিবাসনে,
দ্বিপ্রহর করিয়া শাসন ।
যামিনীর প্রাণপতি, কাতর হইয়া অতি,
চলিলেন করিতে শয়ন ॥"—২ সু র.

সমান কার্য্য—“হায়রে তোমারে কেন কহি ভাগ্যবতি?
ভিখারিণী রাধা এবে—তুমি রাজরাণী।
হরপ্রিয়া মন্দাকিনী, সুভগে তব সঙ্গিনী,
অর্পেন সাগর-করে তিনি তব পাণি!
সাগর বাসরে তব তাঁর সহ গতি!”—ব্র অ.

সমান বিশেষণ—“রাগেতে আসক্ত হেতু, বিকশিতমুখী,
রবিকরে স্পৃষ্ট হয়ে পূর্ব্বদিগঙ্গনা।
গলিত তিমিরাবৃতি হয়েছে দেখিয়া,
অস্তাচলে যায় শশী পাণ্ডুবর্ণ হয়ে।”—৩

১মটীতে প্রস্তাবিত সূর্য্য ও চন্দ্রে অপ্রস্তাবিত নৃপ ও অমাত্যের ব্যবহার আরোপিত হইয়াছে। ২য়টীতে দেখা যাইতেছে যে, যিনি সপত্নীসঙ্গিনী হইয়া পতিপার্শ্বে গমন করেন, তাঁহার সেই ব্যবহার সমুদ্রকল্পে যমুনাতে আরোপিত হইয়াছে। ৩য়টীতে প্রস্তুত দিক্, তাহাতে অপ্রস্তুত কামিনীর আরোপ হইয়াছে এবং বিশেষণগুলিও দুই পক্ষে সমান। অর্থ—রাগ—রক্তিমা, অনুরাগ। বিকশিত—সুপ্রকাশিত, প্রফুল্ল। কর—কিরণ, হস্ত। তিমিরাবৃতি, অন্ধকাররূপ আবরণ, নীলবস্ত্র।

## প্রতিবস্তূপমা। (*Parallel Simile.*)

১২৩। যে স্থলে পদার্থদ্বয় উপমান উপমেয় ভাবে না থাকিলেও পরস্পর সাদৃশ্য স্পষ্ট প্রতীয়মান হয়, আর সাধারণ ধর্ম্ম ফলিতার্থে একরূপ হইলেও পৃথক্ আকারে বিন্যস্ত থাকে, তথায় প্রতিবস্তূপমা অলঙ্কার বলে।

ইহাতে সাদৃশ্যজ্ঞাপক যথাদি শব্দ থাকে না। যথা—

" ধন্য বলি দময়ন্তি ! তব গুণগণ,
যে গুণে নলের মন করিলে হরণ ।
কৌমুদী জলধিজল করে আকর্ষণ,
তাহে কি বিচিত্র আর বলহ এখন ।"—বন্ধু

দময়ন্তী ও কৌমুদীর সাদৃশ্য স্পষ্টই প্রতীয়মান হইতেছে। হরণ-করণ ও আকর্ষণ-করণ বস্তুতঃ ভিন্ন নহে, কেবল পৌনরুক্ত্যভয়ে ভিন্নাকার শব্দে নির্দ্দিষ্ট হইয়াছে।

তুল্যযোগিতা। (*Identity of attribute.*)

১২৪। যে স্থলে প্রস্তাবিত কিংবা অপ্রস্তাবিত পদার্থসমূহের কোন এক ধর্ম্মের (গুণ-ক্রিয়াদির) সহিত সম্বন্ধ হয়, তথায় তুল্যযোগিতা বলে।

প্রস্তাবিত পদার্থসমূহের একক্রিয়াসম্বন্ধ (অন্বয়) যথা—

" যে জন না দেখিয়াছে বিদ্যার চলন ।
সেই বলে ভাল চলে মরাল বারণ ॥" ১ বি. সু.

" কথায় যে জিনে সুধা, মুখে সুধাকর ।
হাসিতে তড়িত জিনে পয়োধরে হর ॥" ২ বি. সু.

" লোভের নিকট যদি ফাঁদ পাতা যায় ।
পশু পক্ষী সাপ মাছ কে কোথা এড়ায় ॥" ৩ বি. সু.

১ চলে। ২ জিনে। ৩ এড়ায় এই কয়েকটী এক ক্রিয়া। ১ ভাল চলন। ২ গরিমা। ৩ লোভ এই কয়েকটী এক ধর্ম্ম।

অপ্রস্তাবিত পদার্থসমূহের একগুণসম্বন্ধ (অন্বয়) যথা—

" যদি কোন জন, করে দরশন, মদনমোহন বদন তার ।
নব ইন্দীবর, পূর্ণ শশধর, নাহি মনোহর, বলে সে আর ॥"

"তীর তারা উল্কা বায়ু শীঘ্রগামী যেবা।
বেগ শিখিবারে বেগে সঙ্গে যাবে কেবা॥" বি. সু.

পদ্ম ও চন্দ্রের মনোহরত্ব গুণের সহিত সম্বন্ধ দেখা যাইতেছে। "বেগে" গুণ, "যাবে" একক্রিয়া।

প্রতীপ। (*Reversed Simile.*)

১২৫। যে স্থলে প্রসিদ্ধ উপমানকে উপমেয়-রূপে নির্দ্দেশ কিংবা ঐ প্রসিদ্ধ উপমানের নিষ্ফলত্ব বর্ণন করা হয়, তথায় প্রতীপ কহে। যথা

" তোমার নয়ন-সম ছিল ইন্দীবর,
সলিলে নিমগ্ন হৈল আমার গোচর।
তব মুখতুল্য শশী জগতে বিদিত,
কালবশে কালমেঘে হৈল আচ্ছাদিত।
গমনানুকারি-গতি রাজহংসবরে;
গিয়াছে প্রিয়ে তারা মানস সরোবরে।
তোমার তুলনা দিতে এ সকল স্থান।
গেল দৈববশে কিসে বাঁচিবে পরাণ?"

বিনোক্তি। (*Anything without Something*)

১২৬। বিনার্থ-বাচক শব্দ বিন্যাসপূর্ব্বক কোন বিষয়ের উৎকর্ষ বা অপকর্ষ বর্ণনকে বিনোক্তি বলা যায়। যথা—

"পঙ্ক বিনা প্রসন্ন যেখানে জলাশয়।
বিরহ বিহনে প্রেমে মগ্ন যুবদ্বয়॥

তিমিরসঞ্চার বিনা প্রবর্ত্তে রজনী ।
কন্টকবিটপী বিনা রমণীর বনী ॥" নি. ক.

এ স্থানে বিনাশব্দের উপন্যাস দ্বারা তদিতরের উৎকর্ষ বর্ণিত হইয়াছে ।

দৃষ্টান্ত । (*Parallel.*)

১২৭ । দৃষ্টান্ত-উপন্যাসকে (অর্থাৎ পরস্পর সমানধর্ম্মাক্রান্ত পদার্থ-দ্বয়ের সাদৃশ্য-বর্ণনকে) দৃষ্টান্ত কহে ।

কিন্তু ঐ বস্তুদ্বয়ের কার্য্য-সাদৃশ্য প্রণিধান দ্বারা জানা যায় । যে স্থলে যথাদি শব্দ থাকে সেই স্থলে উপমালঙ্কার । যে স্থলে সাধারণ ধর্ম্ম এক হয়, সেই স্থলে প্রতিবস্তূপমা (১২৩ অনু) । যে স্থলে যথাদি ব্যতিরেকে দৃষ্টান্ত উপন্যস্ত হয় এবং সাধারণ ধর্ম্ম এক না হয়, সেই স্থলেই দৃষ্টান্ত অলঙ্কার হয় । যথা—

"দেখ দেখ কোটালিয়া করিছে প্রহার ।
হায় বিধি চাঁদে কৈল রাহুর আহার ॥"—১ বি. সু.

"মধুমাসে মনোহর, সৌরভের ভর ভর,
প্রফুল্ল ফুলের কত শোভা ।
কিন্তু দেখ নিরখিয়ে, ক্ষণে যায় শুকাইয়ে,
ক্ষোভিত ক্ষুধিত মনোলোভা ॥"—২

"যোগ্যপাত্রে মিলে যোগ্য, সুধা সুরগণভোগ্য,
অসুরের পরিশ্রম সার ।
বিকসিত তামরসে, অলি আসি উড়ে বসে,
ভেকভাগ্যে কেবল চীৎকার ॥"—৩ প. উ.

১ম, এখানে চন্দ্র ও সুন্দরের সাদৃশ্য, রাহু ও কোটালের নিষ্ঠুর ব্যবহারের সাদৃশ্য সমানরূপে বর্ণিত হইয়াছে। ২য়, পুষ্পের সহিত মনোলোভের। ৩য়, সুরগণের সহিত অলির ও অসুরের সহিত ভেকের সাদৃশ্য দেখা যাইতেছে। প্রহার ও আহার—এবং ত্রস্ত ও ক্ষুধিত, সুধাপ্রাপ্তি ও তাহাদের উচ্চে বলা—এবং পরিশ্রম ও চীৎকার এই গুলি কার্য্যতঃ একরূপ নহে। কিন্তু প্রণিধান দ্বারা উভয় পদার্থেরই সাদৃশ্য প্রতীতি হইতেছে।

## বিভাবনা। (*Effect without Cause*)

১২৮। যে স্থলে কারণ ব্যতীত কার্য্যোৎপত্তি হয়, তথায় বিভাবনা বলাগিয়াথাকে।

বিশেষোক্তি অলঙ্কারে কারণ-সত্ত্বে কার্য্য হয় না; ইহাতে কারণ ব্যতীত কার্য্য হয়। যথা—

"আয়াস নাহিক কিছু তবু কটি তনু।
ভূষণ নাহিক কিছু তবু শোভে তনু॥
ভয় নাহি তবু আঁখি সতত চঞ্চল।
সকলি কেবল নব যৌবনের ফল॥"

এ স্থলে বিবেচনা করিয়া দেখিতে গেলে অকারণে কার্য্যোৎপত্তি কোনপ্রকারেই সম্ভবে না, এইহেতু এরূপ স্থলে কারণান্তর অপেক্ষা করিয়া কার্য্য সম্পন্ন হয়, বস্তুতঃ এই অলঙ্কারে নির্দ্দিষ্ট না হয় অনির্দ্দিষ্ট একটী কারণ ভুর থাকে।

যথা—"অচক্ষু সর্ব্বত্র চান, অকর্ণ শুনিতে পান,
অপদ সর্ব্বত্র গতাগতি।
কর বিনা বিশ্ব গড়ি, মুখ বিনা বেদ পড়ি,
সবে দেন কুমতি সুমতি॥"

এ স্থলে দর্শনাদির লৌকিককারণ চক্ষুরাদি না থাকিলেও তাহার প্রতীতি হইতেছে, এজন্য কারণ ব্যতিরেকে কার্য্যোৎপত্তি বলা যায়।

সন্দেহ। (*Rhetorical Doubt.*)

১২৯। প্রস্তাবিত বিষয়ে অপ্রস্তাবিত বস্তু-রূপে সংশয়কে সন্দেহ কহে। সংশয় বুদ্ধিকল্পিত (কাল্পনিক) হইলেই এই অলঙ্কার হয়, কিন্তু বাস্তবিক-সংশয়-স্থলে সন্দেহালঙ্কার হয় না।

কি, বা, কিংবা, অথবা ও কিনা শব্দ ইহার বাচক। ইহা শুদ্ধ, নিশ্চয়ান্ত ও নিশ্চয়গর্ভ ভেদে ত্রিবিধ।

ভ্রান্তিমান্ স্থলে একেবারে উভয় পক্ষের সংশয় হয়, সন্দেহ স্থলে কেবল একাংশে সংশয় জন্মে, তাহাও আবার প্রস্তাবের মধ্যে কিংবা অন্তে নিশ্চয়রূপে প্রস্তাবিত বিষয়ে প্রতীতি জন্মাইয়া দেয়, ভ্রান্তিমান্ স্থলে তাহা হয় না। যথা—

"করিতেছে ছায়া দরশন, যেন সব মায়ার বচন,
কাঁচেতে কাঞ্চন-কান্তি, চিত্ররূপে হয় ভ্রান্তি,
মোহিনী মূরতি বিমোহন।"—১
কভু ভাবে এমন কি হয়, চিত্র-চক্ষে পলক উদয়,
নয়নে চাঞ্চল্য আছে, কমলে খঞ্জন নাচে,
বিম্বাধর খাইতে আশয়।"—২ প. উ.

শুদ্ধ (অর্থাৎ যে খানে কেবল সন্দেহ) যথা—

"ইনি কি হেমমদনের রথের পতাকা?
কিংবা তারুণ্য-তরুর কুসুমিত শাখা?
অথবা লাবণ্য-বারি-নিধির লহরী?
কিংবা মনবিমোহন বিদ্যা রূপধরী॥"

নিশ্চয়গর্ভ (অর্থাৎ যে খানে প্রথম সংশয় পরে সংশয়চ্ছেদ, পুনঃ সংশয়) ও নিশ্চয়ান্ত যথা।—

"কো কহু অপরূপ প্রেমসুধানিধি, কোই কহত রসমেহ।
কোই কহত ইহ সোই কলপতরু, মঝু মনে হওত সন্দেহ॥
যো এক সিন্ধু বিন্দু নাহি বরিখয়ে, পরবশ জলদসঞ্চার।
মানস অবধি রহত কলপতরু, কো অছু করুণা অপার॥
পেখহু গৌরচন্দ্র অনুপাম,

যাচত যাকসুন নাহি ত্রিভুবনে ঐছে রতন হরিনাম।
যছু চরিতামৃত শ্রুতিপথে সঞ্চরু হৃদয়-সরোবর পুর।
উমড়য়ি নয়নে অধম মরুভূময়ি, হোয়ত পুলক অঙ্কুর।
যা কর নাম তাব সব মিটই, তাহে কি চাঁদ উপাম।
কহে ঘনশ্যাম দাস, কছু নাহি হোয়ত কোটিং একঠাম॥

ভক্তিরত্নাকর (সংস্কৃত ভক্তিরত্নাবলী গ্রন্থের অনুবাদ)। ভয বিচার স্থলে অর্থ দেখ। গৌরাঙ্গে কল্পতরু, মেঘ ও সিন্ধুরূপে সংশয় হইতেছে।

"—————— —————— সুন্দর হেন সময়।
সুড়ঙ্গ হইতে, উঠিলা ত্বরিতে, ভূমিতে চাঁদ উদয়॥
দেখি সখীগণ, চমকিত মন, বিদ্যার হইল ভয়।
হংসীর মণ্ডল, যেমন চঞ্চল, রাজহংস দেখি হয়॥
একিলো২, একিকি দেখিলো, এ চাহে উহার পানে।
দেব কি দানব, নাগ কি মানব, কেমনে এল এখানে॥"

এ খানে সুন্দরকে দেব কি মানবাদি বলিয়া বিদ্যার যথার্থ সংশয় হইয়াছিল, এইহেতু এই প্রস্তাবটী সন্দেহালঙ্কার বলিয়া গণ্য হইবে না।

## বিষম। ( Contrariety. )

১৩০। বি-সদৃশ বস্তুর বর্ণন বিশেষকে বিষম অলঙ্কার কহে।

বিষম অলঙ্কার দ্বিবিধ, কারণে যেরূপ গুণ বা ক্রিয়া থাকে, কার্য্যে যদি তদ্বিপরীত গুণ বা ক্রিয়া হয়, সেস্থলে প্রথম বিষম, আর পরস্পর ফলতঃ বিরুদ্ধ ( অহি নকুলের ন্যায় ) বস্তুদ্বয়ের একত্র সম্বন্ধরূপে বর্ণনকে দ্বিতীয় বিষম কহে। বিসদৃশবস্তু যথা—

"তব যশ-ইন্দু ভুবন করে আলো।
বৈরি-বনিতার বক্ত্রের রুচি করে কাল॥"—১

"সৌরভে আকৃষ্ট হয়ে চম্পক তোমায়।
আশ্রয় করেছি আমি রসের আশায়॥
রস দূরে থাক তব অন্তরস্থ শূল।
হৃদয়ে হয়েছে বিদ্ধ, হয়েছি আকুল॥"—২

১ কার্য্য কারণের গুণের বৈষম্য। ২অ বন্ধ কার্য্যের বৈফল্য ও অনর্থের সম্ভব।

"অঙ্গনাজনের অন্তঃকরণ কি বিমূঢ়! অনুরাগের পাত্রাপাত্র কিছুই বিবেচনা করিতে পারে না। তেজঃ-পুঞ্জ তপোরাশি মুনি-কুমারই বা কোথায়, সামান্যজন-সুলভ চিত্তবিকারই বা কোথায়।" কা ব.

বিরুদ্ধফলোপধায়িনী ক্রিয়া যথা—

"চিকন গাঁথনে বাড়িল বেলা।
তোমার কাজে কি আমার হেলা॥"

বুঝিতে নারিনু বিধির ফন্দ।
করিনু ভাল রে হইল মন্দ॥
ভ্রম বাড়িবারে করিনু শ্রম।
শ্রম বৃথা হৈল ঘটিল ভ্রম॥" বি. সু.

দীপক। (*Identity of action or agent.*)

১৩১। যে স্থলে প্রস্তাবিত ও অপ্রস্তাবিত এই উভয়ের একটী মাত্র ক্রিয়া থাকে, কিংবা অনেক ক্রিয়াপদের সহিত একমাত্র কারকের সম্বন্ধ (অন্বয়) হয়, তথায় দীপক বলে।

এক কারকের অনেকক্রিয়া-সম্বন্ধ যথা বিদ্যাসুন্দরে—

"ক্ষণেক শয্যায়, ক্ষণেক ধরায়, ক্ষণেক সখীর কোলে।
ক্ষণে মোহ যায়, সখীরা জাগায়, বঁধু এলে, এই বোলে।

"——হায়, সখি কেমনে বর্ণিব,
সে কান্তার-কান্তি আমি? * * * * * *
অজিন (রঞ্জিত, আহা, কত শত রঙে!)
পাতি বসিতাম কভু দীর্ঘতরুমূলে,
সখীভাবে সম্ভাষিয়া ছায়ায় কভু বা
কুরঙ্গিনী সঙ্গে রঙ্গে নাচিতাম বনে,
গাইতাম গীত শুনি কোকিলের ধ্বনি!
নব লতিকার, সতি, দিতাম বিবাহ
তরু সহ, চুম্বিতাম মঞ্জরিত যবে
দম্পতী মঞ্জরীবৃন্দে আনন্দে সম্ভাষি,
নাতিনী বলিয়া সবে! গুঞ্জরিলে অলি,
নাতিনী জামাই বলি বরিতাম তারে!" মে. না ব.

এ খানে এক 'আমি' কর্ত্তার সঙ্গে সকল ক্রিয়ার অন্বয় দেখা যাইতেছে।

মালাদীপক।

১৩২। পর পর পদার্থের প্রতি পূর্ব্ব পূর্ব্ব পদার্থের একধর্ম্মসম্বন্ধকে মালাদীপক বলাযায়।

যথা—'পার্থে আকর্ষণ করিল ক্রোধ।
গাণ্ডীব টানিল সে মহাযোধ॥
গাণ্ডীবে আকৃষ্ট হইল বাণ।
বাণ আকর্ষিল অরির প্রাণ॥"

এ স্থলে আকর্ষণক্রিয়া পরস্পরের সাধারণ ধর্ম্ম।

তদ্গুণ। (*Exchange of quality.*)

১৩৩। আপনার গুণ পরিত্যাগ করিয়া, অন্যদীয় অতি উৎকৃষ্ট গুণ গ্রহণের নাম তদ্গুণ অলঙ্কার। যথা—

"স্থূলতা উদরে ছিল, নলে তা লুঠিয়া নিল,
উরস্থল জঘন দুজন।
চরণ-চঞ্চলভাব, লোচন করিল লাভ,
নবনৃপ আসিতে যৌবন॥" ক. ক. চ.

স্বীয় গুণ ত্যাগ করিয়া অন্যদীয় উৎকৃষ্ট গুণ লাভ হইয়াছে।

"তিনি কথা কহিবার সময়ে মুখপদ্মের নিকটবর্ত্তী ভ্রমরগণকে দশনাংশু দ্বারা শুক্লবর্ণ করিয়া কথা কহিয়াছিলেন।"

এ খানে স্বীয় গুণের ত্যাগ, ও উৎকৃষ্ট গুণ শুক্লিমার গ্রহণ বুঝাইতেছে। এজন্য তদ্গুণ অলঙ্কার হইল।

### স্মরণ। (*Rhetorical Recollection.*)

১৩৪। সদৃশ পদার্থের অনুভবজন্য সদৃশ বস্তুর যে স্মৃতি তাহাকে স্মরণ কহে। যথা—

"সহাস্য বদন তব দেখিয়া রাজন।
বিকসিত সিত পদ্ম হতেছে স্মরণ॥"

বিষম ধর্ম্মের স্মরণ যথা—

"চন্দ্রকান্ত মণিগণ, দীপ্ত তব নিকেতন,
দেখিয়ে আমার গৃহ পড়ে মনে।
দীপ্ত নিশাকর-করে, যার মধ্য দীপ্ত করে,
ঘনাগমে যার তল্প যায় কোণে॥"

### অপ্রস্তুত-প্রশংসা। (*Allegory*)

১৩৫। যে স্থলে প্রস্তুত বিষয়ের অপহ্নব করিয়া অপ্রস্তুত বিষয়ের বর্ণনা করা যায়, তথায় অপ্রস্তুত প্রশংসা হয়।

এই অলঙ্কারে অপ্রস্তুত * সামান্যার্থ হইতে প্রস্তাবিত † বিশেষ অর্থ, অপ্রস্তাবিত বিশেষ হইতে প্রস্তাবিত সামান্য অর্থ, অপ্রস্তাবিত কার্য্য হইতে প্রস্তাবিত কারণ, অপ্রস্তাবিত কারণ হইতে প্রস্তাবিত কার্য্য এবং অপ্রস্তাবিত সামান্য অর্থ হইতে প্রস্তাবিত সামান্য অর্থের প্রতীতি হয়।

যথা—"যে ব্যক্তি অপমানিত হইয়াও প্রতীকারবিধানে নিশ্চেষ্ট থাকে, তাহার অপেক্ষা ধূলিও বরং ভাল; কেন না উহা পদাহত হইবামাত্র মস্তকে আরোহণ করে।"

* যাহা বর্ণনার বিষয় নহে। † বর্ণনীয়।

এখানে যাহারা অপমানিত হইয়া প্রতীকারবিধানে নিশ্চেষ্ট থাকে, এইরূপ প্রাসঙ্গিক সামান্য অর্থ হইতে আমাদিগের অপেক্ষা ধূলিও বরং ভাল,—এই অপ্রাসঙ্গিক বিশেষ অর্থের প্রতীতি হইতেছে।

"যদি এই মালাই প্রাণহারিণী হয়, তাহা হইলে আমি ইহা হৃদয়ে ধারণ করিতেছি, আমার প্রাণ বিনষ্ট হইল না কেন?' বুঝিলাম, ঈশ্বরের ইচ্ছায় কোন স্থানে বিষ অমৃত ও কোন স্থানে অমৃতও বিষ হইয়া থাকে।" র. ব.

"সুয়া যদি নিম দেয় সেও হয় চিনি।
দুয়া যদি চিনি দেয় নিম হন তিনি॥" অ. ম.

এ স্থানে ঈশ্বরেচ্ছায় অহিতকারীও হিতকারী, হিতকারীও অহিতকারী হয়। এইরূপ বক্তব্য বিষয়ে অমৃত বিষ হয়, বিষও অমৃত হয়, নিমও চিনি হয়, চিনিও নিম হয়, এইরূপ বিশেষ অপ্রাসঙ্গিক অর্থ নিবদ্ধ হইয়াছে।

"সে দিন দেখেছি তব সহাস্য বদন।
সহসা কিসের লাগি হইলে এমন!॥
উঠ উঠ বিধুমুখি কেঁদো না লো আর।
বিশেষ করিয়া বল শুনি সমাচার॥
তোমার নয়ননীর হেরিয়া নয়নে।
বিষম বিষাদানল দহিতেছে মনে॥" সু. ব.

উত্তর।

"কাঁদিয়া কহেন, দিদি! বিমুখ আমারে বিধি,
মাথামুণ্ড কি আর বলিব।
কি কব বিপদ ঘোর, মরণ হোল না মোর,
নাহি জানি ক যুগ জ্বলিব॥

বড় আশা ছিল মনে, ভালবাসা সুতগণে,
কৃতী হোয়ে স্বনাম কিনিবে।
প্রাচীনা হইলে পর, করি মহাসমাদর,
সবে মোরে যতনে রাখিবে॥
প্রথমে যুগল সুত, অশেষ সুগুণযুত,
কিরণে করিল আলো দেশ।
কিবা দিব পরিচয়, জান তুমি সমুদয়,
নাম ধরে অম্বিকা উমেশ॥
অম্বিকার গুণ যত, একাননে কব কত,
এমন হবে না বুঝি আর।
সুশীল সুবুদ্ধি অতি, সদা সত্যপথে মতি,
কলিযুগে দেব-অবতার॥
অমিয় বচন তার, যে শুনেছে একবার,
ভুলিবে কি সে কভু।
শারীরিক রিপু সব, ক্রমে করি পরাভব,
হইলেক তা সবার প্রভু॥
পাইয়া এমন ধন, সতত প্রফুল্ল মন,
মনে মনে কত অভিলাষ।
বাছার বসন্ত কালে, বিষম বসন্ত কালে,
সব সাধ করিল বিনাশ॥
তাহার মরণ-রবে, মিত্র কি বিপক্ষ সবে,
বহুবিধ আক্ষেপ করিল।
শরীরজ-শোকানল, একেবারে সুপ্রবল,
দুঃখিনীর হৃদয় দহিল॥
বাঁধিয়া পাষাণ গলে, ডুবিয়া মরিব জলে,
মনে এই করিলাম স্থির।

অকস্মাৎ কি বিপদ, চলিতে না পারে পদ,
বলহীন হইল শরীর॥
পাথর রহিল বুকে, বিষম কাতর দুখে,
মুখে আর না সরিল রব।
নেত্র-বিগলিত-নীরে, সে পাষাণে ধীরে ধীরে,
লিখে তার নাম গুণ সব॥
মনে করিলাম পণ, যত দিন এ জীবন,
নাহি যাবে রাখিব পাষাণ।
এই দেখ আছে গলে, লোকে "টেবলেট" বলে,
মম প্রিয় পুত্রের নিশান॥
পুত্রশোকে জ্বর জ্বর, দেহ কাঁপে থর থর,
কি আর বলিব মোর মাথা।" সু র.

এখানে হিন্দু কালেজ কৃষ্ণনগর কালেজকে জিজ্ঞাসা করাতে কৃষ্ণনগর কালেজ নিজ ছাত্র আধিক্যের হ্রাসহেতু খেদ করিতেছে ইহাই প্রাসঙ্গিক। কালেজদ্বয়কে স্ত্রীস্বরূপে কথন অপ্রাসঙ্গিক।

প্রস্তুত বিষয়গুলির স্পষ্ট নামোল্লেখ থাকিলে অপ্রস্তুত-প্রশংসা হয় না। যথা—

"তথা হইতে প্রস্থানানন্তর আমার সমভিব্যাহারিণী পথ-প্রদর্শিকা বনদেবী সানুগ্রহ-বচনে বলিলেন "সর্ব্ব-দেশীয় বৃক্ষলতাদি আনয়ন করিয়া এ কাননে রোপণ করা গিয়াছে। জ্যোতিষ ও গণিতের এক একটা কলম তোমাদের দেশ হইতে আহরণ করা গিয়াছে। দেখ ভিন্নজাতীয় লোকে এই কাননে অবস্থিতি করিয়া উৎসাহ ও যত্নপূর্ব্বক তাহার কেমন পারিপাট্য ও উন্নতি করিয়াছে। আর তোমার স্বদেশীয় লোকদিগকে ধিক্কার করিতে হয়, কারণ যতগুলি বৃক্ষের রক্ষণাবেক্ষণের ভার

কেবল তাঁহাদিগের উপর সমর্পিত আছে, প্রায় তাহার সমুদায় ভগ্ন ও শুষ্ক হইয়া যাইতেছে। দক্ষিণ দিকে যত বৃক্ষ দেখিতেছ, সমস্তই একজাতীয়; তাহার নাম স্মৃতি; আর বামদিকে যত দৃষ্ট হইতেছে, তাহার নাম দর্শন।" আমি এইজাতীয় বৃক্ষ অবলোকন করিয়া যৎপরোনাস্তি ক্লেশ পাইলাম। দেখিলাম দক্ষিণ-দিকের সমুদায় বৃক্ষ অদ্যাপি সম্যক্‌রূপে নষ্ট হয় নাই, কতকগুলি শুষ্ক ও ভগ্নশাখ হইয়াছে, কিছুই পারিপাট্য নাই। বোধ হইল, যেন এক প্রবল ঝঞ্ঝাবাতদ্বারা সমুদয় বিপ্লুত ও বিপর্য্যস্ত হইয়া গিয়াছে। বাম দিকের কোন বৃক্ষের স্কন্ধমাত্র আছে, কোনটার বা সমুদয় গিয়া এক দিকের একমাত্র শাখা আছে, তদ্ভিন্ন কোন কোন বৃক্ষের স্কন্ধমাত্রও দৃষ্টিগোচর হইল না। এই দুঃসহ দুঃখের সময়ে এক পরম কৌতুক দেখিলাম, কতকগুলি অভিমানী মনুষ্য উভয় পার্শ্বস্থ বৃক্ষ তলে উপবেশন করিয়া অত্যন্ত দম্ভ ও ব্যাপকতা-সহকারে মহাকোলাহল ও বিষম কলহ আরম্ভ করিয়াছে।" চা. পা. ভূ. ভা.

এই প্রস্তাবে জ্যোতিষ, স্মৃতি, দর্শন প্রভৃতি শাস্ত্র প্রাসঙ্গিক এবং বৃক্ষাদিরূপে সেই সকল প্রদর্শিত করা হইয়াছে। অতএব ইহাকে অবশ্যই রূপক বলিতে হইবে, ও এক স্থানে একটী উৎপ্রেক্ষাও আছে। (ঐ দুই অলঙ্কারের সূত্র দেখ।)

অতদ্‌গুণ।

১৩৬। যে খানে কারণ-সত্ত্বে গুণগ্রহণ দেখা যায় না, তথায় অতদ্‌গুণ অলঙ্কার হয়। যথা—

"অহে রাজহংস! তুমি কখন গঙ্গার সিত সলিলে এবং কখন কজ্জল-সদৃশ যমুনার জলে বিচরণ করিয়া থাক, কিন্তু তোমার শুক্লিমার ত কিছুমাত্র তারতম্য দেখিতেছি না; না গঙ্গার শুক্লিমার অপেক্ষা অধিক শুক্ল হইয়াছ, না যমুনার নীলিমায় কৃষ্ণবর্ণ হইয়াছ; কিছুই যে দেখিতেছি না।"

এ খানে স্বগুণ-ত্যাগের প্রতি যমুনা হেতু আছেন বটে, কিন্তু হংসের শুক্লিমার অন্যথা হয় নাই বলিয়া অতদ্গুণ অলঙ্কার হইল। এবং কারণ সত্ত্বে কার্য্যের অভাব হইয়াছে বলিয়া, এ খানে বিশেষোক্তিও হইতে পারে।

## বিশেষোক্তি। (*Cause without effect.*)

১৩৭। যে খানে কারণ আছে অথচ কার্য্য দেখিতে পাওয়া যায় না, তথায় বিশেষোক্তি অলঙ্কার হয়। এই অলঙ্কারে কখন কখন কারণটি অদৃষ্টও হইয়া থাকে, কিন্তু তাহার প্রতীতি জন্মে; এই কারণে ইহাকে দুই ভাগে বিভক্ত করা যায়। যথা—

"যদি করি বিষপান, তথাপি না যায় প্রাণ,
অনলে সলিলে মৃত্যু নাই।
সাপে বাঘে যদি খায়, মরণ না হবে তায়,
চিরজীবী করিল গোঁসাই॥" অ. ম.

এ খানে মরণের হেতু আছে কিন্তু মৃত্যু ঘটিতেছে না।

"একাই ভুবনজয়ী, স্মর অতি খল।
তনুহীন কৈল তারে, না হরিল বল॥"—১

"এইরূপ লোকোত্তরবুদ্ধিসম্পন্ন হইয়াও নিউটন স্বভাবতঃ এমত বিনীত ছিলেন যে, আপন বিদ্যার কিঞ্চিৎমাত্র অভিমান করিতেন না। তাঁহার এই এক সুপ্রসিদ্ধ কথা ধরাতলে জাগরূক আছে যে 'আমি বালকের ন্যায় বেলা-ভূমি হইতে উপলখণ্ড সঙ্কলন করিতেছি. কিন্তু জ্ঞান-মহার্ণব পুরোভাগে অক্ষুণ্ণ রহিয়াছে'।" জী. চ—২

১ম, স্মরের তনু-হরণ করিলেও তাঁহার বল-হরণ না করার কারণ নির্দ্দিষ্ট নাই। ২য়, বিদ্যাশালী ব্যক্তির বিনয়াদি গুণের প্রতি মনের উদারতাই কারণ, ইহা নির্দ্দিষ্ট আছে।

## মীলিত।

১৩৮। যে খানে সহজ অথবা কৃত্রিম লক্ষণ দ্বারা এক পদার্থ অপর পদার্থকে তিরোধানপূর্ব্বক চমৎকার বিধান করে, তথায় মীলিত অলঙ্কার থাকে।

সহজ যথা—

"ওই দেখ রূপসীর, লাবণ্য কেমন।
অপাঙ্গের রঙ্গভঙ্গ, চঞ্চল গমন॥
মধুর মধুর হাসি, আধ আধ বাণী।
স্ফুরিত তড়িত মত, হেলে অঙ্গখানি॥
দেমাকের গুণ বটে, রঙ্গভঙ্গগুলি।
কিন্তু এ সহজ দেখি, নাহি দোষ বলি॥"

কৃত্রিম যথা—

"যত ছিল তব অরি, এবে গুহাগত।
সবে দেখি নৃপবর, ধর্ম্মকর্ম্মে রত॥

যদা উক্ত তব নাম, হয়ে ম্রিয়মাণ।
নিমীলিত-চক্ষুদ্বয়, ঈশে করে ধ্যান ॥
শিহরি তুষারপাতে, কাঁপে কলেবর।
লোকে বলে ভক্তি-ভাবে, পুলকিত নর ॥
ইহাকেই হেতু বলি, নাহি আমি গণি।
বাস্তব তোমার ভয়ে, বুঝ নৃপমণি ॥”

### বিকল্প।

১৩৯। বিরুদ্ধগুণাক্রান্ত পদার্থদ্বয়ের তুল্যবল-কথন দ্বারা এক ক্রিয়াদির সহিত অন্বয়ের নাম বিকল্প। যথা—

“অদ্য আসিয়াছে কৌরব বীর,
ধনু নম্র কর অথবা শির ;
প্রাণ ছাড় কিংবা ছাড়হ মান,
অন্যথা তোদের না দেখি ত্রাণ ॥” নি. ক.

সন্ধি ও যুদ্ধ পরস্পর বিরুদ্ধ পদার্থ, কিন্তু সমানবলপ্রদর্শন-পূর্ব্বক ধনু ও শির নমনরূপ এক ক্রিয়ার সহিত সম্বন্ধ প্রকাশিত হইয়াছে।

“কোকিলের কলরব, অসহ্য নিতান্ত।
এ দুখ নাশিবে কান্ত, অথবা কৃতান্ত ॥”

প্রিয়সমাগম-সুখ ও মরণ বিরুদ্ধধর্ম্মাক্রান্ত পদার্থ, কিন্তু দুঃখ-শান্তিরূপ এক ক্রিয়ার অন্বয় কৃতান্ত ও কান্তের সহিত তুল্যরূপে নির্দ্দিষ্ট হইয়াছে।

### অনুমান।

১৪০। যেখানে সাধনের জ্ঞানাধীন সাধ্যের জ্ঞানটী চমৎকারবিষয়ক হয়, তথায় অনুমান কহা যায়। যথা—

"যার দরশন মাত্র, আনন্দ অপার।
সেই পুণ্যবান্ জন, অপার সংসার ॥
যারে দেখি লাগে ব্যথা, অন্তরে অন্তর।
সেই নরে পাপী বলি, চিন্তি নিরন্তর ॥

"তব তেজপ্রাদুর্ভাবে, করি অনুমান।
দৈত্য আঁধারের আজি, নিশা অবসান ॥
মহেন্দ্রের দশশত, নেত্র-পদ্মবন।
অবশ্য বিকাশ-শোভা, লভিবে এখন ॥ নি. ক.

এখানে বিকাশ-লাভ সাধ্য, তেজপ্রাদুর্ভাব সাধন। পূর্ব্ব শ্লোকে পুণ্য ও পাপ সাধন (কারণ), আনন্দ ও ব্যথা সাধ্য।

পরিসংখ্যা।

১৪১। প্রশ্নপূর্ব্বক অথবা প্রশ্ন ব্যতিরেকেই যেখানে কথিত পদার্থটী তৎসদৃশ বস্তুর ব্যাবর্ত্তক হয়, তথায় পরিসংখ্যা থাকে। যথা—

"বল দেখি কিবা সেব্য, সংসার-মাঝার?
সাধু জনে সৎ বলে, সদাই যাহার ॥
ত্যাজ্য বল কোন্ বস্তু, শুনি মহাশয়?
যার দোষে অধোমুখে, করি অনুশয় ॥
দান ভোগ বিনা কেবা, করয়ে সঞ্চয়?
মৌমাছি আর কৃপণ, ভিন্ন অন্য নয় ॥"—১

"বল দেখি ভাই কি হয় মোলে।
এই বাদানুবাদ করে সকলে ॥
কেউ বলে ভূত প্রেত হবি, কেউ বলে তুই স্বর্গে যাবি,
কেউ বলে সালোক্য পাবি, কেউ বলে সাযুজ্য মিলে ॥

বেদের আভাস তুই ঘটাকাশ, ঘটের নাশকে মরণ বলে;
ওরে শূন্যেতে পাপ পুণ্য গণ্য, মান্য করে সব খোয়ালে॥
প্রসাদ বলে যা ছিলি ভাই, তাই হবি রে নিদানকালে
যেমন জলের বিম্ব জলে উদয়, জল হয়ে সে মিশায় জলে॥
রা. প্র.—২

"ভক্তি তাঁর জ্ঞপদে, ধনে কভু নয়।
ব্যসন কেবল শাস্ত্রে, স্ত্রীজনে না রয়॥
যশোমাত্র চিন্তা তাঁর, তনুচিন্তা ক্ষীণ।
এ সকল গুণ প্রায়, ঔদাস্য-অধীন॥—৩

১ম স্থলে প্রশ্নপূর্ব্বক উত্তর দ্বারা সদৃশ পদার্থে ব্যাবৃত্তি দেখাইতেছে। ২য় স্থলে সদৃশ পদার্থটী প্রকারান্তরে অন্যপদার্থের ব্যাবর্ত্তক হইতেছে। ৩য় স্থলে প্রশ্ন নাই অথচ সদৃশ পদার্থে ব্যাবৃত্তি দিতেছে।

কারণমালা।

১৪২। পূর্ব্ববর্ত্তী পদার্থগুলি পরবর্ত্তী পদার্থসমূহের প্রতি হেতুরূপে নির্দ্দিষ্ট হইলে কারণমালা বলা যায়। যথা—

"বিদ্যা হতে জ্ঞান হয়, জ্ঞানে হয় মুক্তি।
ভক্তি হতে মুক্তি হয়, এই সার যুক্তি॥" ম. ভা.

"রণে যদি মর ঘুষিবে যশ,
যশ যার, তার দেবতা বশ,
বশ হোলে দেব, যাইবে দিবে,
দিবে গেলে সদা সুখ ভুঞ্জিবে॥" নি. ক.

উদাত্ত।

১৪৩। লোকাতিশয়-সম্পদ্বর্ণন এবং উপক্রান্ত

বিষয়ের আনুসঙ্গিক মহত্তের চরিত্র-কথন-বৈচিত্রকে উদাত্ত কহা যায়। যথা—

"দ্বারকা-নির্ম্মাণ-হেতু, যাদব-নন্দন।
নিজাশ্রয় রত্নাকর, করেছে নির্ধন॥
স্বয়ং উৎপাদিত বংশ, করিল নিপাত।
সর্ব্বস্ব বলি রাজার করিল অধঃপাত॥"

এ খানে দ্বারকাপুরীর লোকাতিশয়সম্পত্তি ও শ্রীকৃষ্ণের চরিত্রগত বৈচিত্রবিশেষ বর্ণিত হইয়াছে।

সমাধি।

১৪৪। যে খানে কারণান্তরের সাহায্য দ্বারা অভিলষিত কার্য্য অনায়াস-সাধ্য বলিয়া বর্ণিত হয়, তথায় সমাধি অলঙ্কার থাকে। যথা—

"হেন বাণী শুনি কৌরবমণি।
যুড়িল যেমন চাপে অশনি॥
খর ব্রত সহ অমনি রড়ে।
দানবনগরে উল্কা পড়ে॥" লি. ক.

দানবদমন অভিলষিত, তৎসিদ্ধির জন্য কার্ম্মুকে যেমন অশনি যোজনা করা হইল, অমনি তৎসহ উল্কাপাত হওয়াতে দানবদমন অনায়াস-সাধ্য হইয়া আসিল।

একাবলী।

১৪৫। যে খানে পূর্ব্ব পূর্ব্ব বাক্যার্থের বিশেষণগুলি উত্তরোক্ত বাক্যার্থের বিশেষ্যরূপে স্থাপিত বা পরিত্যক্ত হয়, তথায় একাবলী অলঙ্কার থাকে। যথা—

"মরি এই সরোবর, কমল-ভূষিত ।
কমল কুসুম সব, ভৃঙ্গ-সুশোভিত ॥
ভৃঙ্গগণ ঝঙ্কারিছে, সঙ্গীত চতুর ।
সঙ্গীত হরিছে মন, মূর্চ্ছনা মধুর ॥—১ নি. ক.

"পার্থ নহে, হেন নিরস্ত্র হয়,
অস্ত্র নহে, যাতে বৈরী অক্ষয়,
বৈরী নহে, যেই বীর্য্যেতে ক্ষীণ,
বীর্য্য নহে, যাহা খ্যাতিবিহীন ॥—২ নি. ক.

১ম স্থলে পূর্ব্ব পূর্ব্ব পদার্থের বিশেষণগুলি বিশেষ্যরূপে স্থাপিত, ২য় স্থলে পরিত্যক্ত হইয়াছে ।

## আক্ষেপ ।

১৪৬ । বিবক্ষিত বিষয়ের বিশেষ চমৎকারিত্ব-সম্পাদন-মানসে তদ্বিষয়ের নিষেধাভাস অথবা বিধির নাম আক্ষেপ ।

১৪৭ । ইহা চারিপ্রকার—কোন স্থলে বক্ষ্যমাণ বিষয়ের সামান্য কথনের সর্ব্বাংশের নিষেধ, কোথাও অংশ-বিশেষের নিষেধ এবং কোন স্থলে কথিত বিষয়ের নিষেধ দ্বারা বিধিবাক্যকথন ও কোন স্থলে কথিত বিষয়ের একাংশের বিধান দ্বারাই শেষাংশ-সমাধান ।

"কিবা সুখ কিবা দুখ, কি কহিব আর ।
যায় যাবে যাক প্রাণ, কহি কত বার ॥
অথবা তোমার পাশে, কহিলে কি হবে ।
রসিক নৈলে কভু কি, কথা গুপ্ত রবে ॥"—১

"এবে অন্ধ দন্তবিহীন, কি সুখ সংসারে।
ললিত পলিত অঙ্গ, বাক্য নাহি সরে॥
ভবে মাত্র বিড়ম্বনা, জীবন কেবল।
আবার কি বাকি আছে, সবে হরি বল॥"—২

"শ্যাম, আমি দূতী নহি, সখী সে জনার।
এস, ওহে একবার, বলি কিছু সার॥
সে এখনো বেঁচে আছে, ক্ষণেকে মরিবে।
সাবধান এই বেলা, অযশ ঘুষিবে॥"—৩

"আজি কালি সে জনার, যেইরূপ দশা।
বৈদ্যের বিদিত আছে, ছিন্নমূল আশা॥"—৪

"কিশাঙ্ক পিতার হাতে, মিশুক এখন।
বজ্র নিতে আর তাঁর, নাহি প্রয়োজন॥
গাণ্ডীবসহায় এই একাকী পাণ্ডব।
রিপুদলে দেখাইবে, মৃত্যুর তাণ্ডব॥"—৫ নি· ক.

১ম স্থলে প্রাণনাশ হইলেও অরসিক জনে প্রণয় বিজ্ঞাপন করা যুক্তিযুক্ত নহে, ইহাই বিবক্ষিত, সেইটী আক্ষেপ করিয়া লইতে হইবে। সেই টুকুই বলে নাই। ২য় স্থলে কেবল মরণই শ্রেয়, এই অংশটী আক্ষেপ করিতে হয়, উহা কহিবার সময় ইচ্ছার নিবৃত্তি দেখা যাইতেছে। ৩য় স্থলে আমি মিথ্যা-বাদী দূতী নহি সত্যবাদিনী, অতএব আমি যাহা বলি শুন, এইটী বিধান করিতেছে। ৪র্থ স্থলে বৈদ্যের নিকট জিজ্ঞাসা করিয়া কর্ত্তব্য স্থির করিলে পর এই বিধি। ৫ম স্থলে পিতার যুদ্ধে প্রয়োজনাভাব, আমারই যুদ্ধকার্য্যে প্রবৃত্ত হওয়া উচিত, এইরূপে নিষেধ ও বিধি দেখান হইয়াছে।

## অধিক।

১৪৮। আধার বা আধেয়ের আধিক্য বুঝাইলে অধিক অলঙ্কার হয়। যথা—

"যাহার কুক্ষিতে বিশ্ব, রহে তিলমানে ।
সেই হরি সিন্ধুগর্ভে, তিলমাত্র স্থানে ॥"—১
"গগনের কত বড় মহিমা ।
কে বা পারে তার কহিতে সীমা ॥
মনুষ্যদিগের অসংখ্য বাণ ।
অনায়াসে যথা পাইল স্থান ॥"—২ নি. ক.

"ভক্তিভাবে ঈশ্বরের, যে প্রীতি সঞ্চারে ।
যাহে বিশ্ব ধরে তাহে, তাহা নাহি ধরে ॥"—৩

১।২ আধার-আধিক্য । ৩ আধেয়-আধিক্য ।

অন্যোন্য ।

১৪৯ । বস্তুদ্বয় পরস্পর এক ক্রিয়ার কারণ হইলে অন্যোন্য নামক অলঙ্কার হয় । যথা—

"নিশাতে শশীর শোভা, শশীতে নিশার ।
রাজাতে প্রজার সুখ, প্রজায় রাজার ।
সভাতে বিচার দেখ, রাজায় প্রজার ॥"

ভাবিক ।

১৫০ । পরোক্ষ বিষয় প্রত্যক্ষবৎ, কিংবা ভূত অথবা ভাবী কোন অদ্ভুত পদার্থের প্রত্যক্ষবদ্বর্ণনকে ভাবিক কহা যায় । যথা—

"এতদিন তোরা সুখেতে ছিলি,
বিষম সঙ্কটে এবে পড়িলি ;
ডাকিছে তোমাকে ভাবি মরণে,
দেখিতেছি আমি দিব্য নয়নে ॥"—১ নি. ক.

"এখনও বিজন বনে, ভাবি শুনি
আমি, যেন সে মধুর বাণী।"—২ মে. না. র.

"———কার ভয় করিস্, জানকি;
সাজিছে সুগ্রীব রাজা উদ্ধারিতে তোরে।"—৩মে না

১ম ভাবি মরণ প্রত্যক্ষবৎ। ২য় অতীত ঘটনার বর্ত্তমানতা। ৩য় ভাবি ঘটনার বর্ত্তমানতা।

ব্যাজোক্তি।

১৫১। প্রকাশোন্মুখ পদার্থের ছলক্রমে গোপনকে ব্যাজোক্তি কহা যায়। যথা—

"ভয় উপজিল দানবগণে,
শরীর ঘামিয়া কাঁপে সঘনে;
আঃ মার্ মার্ পামর নরে,
হেন কহি তাহা গোপন করে॥" নি ক.

এখানে ভয়নিমিত্ত কম্পাদি ক্রোধের ছলদ্বারা গোপন হইতেছে। এখানে প্রকৃত বিষয়ের অপহ্নব নাই, সুতরাং ইহার সহিত অপহ্নুতির বিশেষ বিভেদ লক্ষিত হয়।

অর্থাপত্তি।

১৫২। অর্থবশতঃ ব্যাপক বস্তুর কার্য্য দ্বারা ব্যাপ্য বস্তুর কার্য্যসিদ্ধির স্থিরনিশ্চয়তা জন্মিলে অর্থাপত্তি অলঙ্কার কহা যায়।

ইহাকে দণ্ডাপূপিক ন্যায়ও কহিয়া থাকে। মূষিক কর্ত্তৃক দণ্ডভক্ষণে দণ্ডস্থিত অপূপের ভক্ষণ যেমন নিশ্চয়রূপে প্রতীতি জন্মাইয়া দেয়, তদ্রূপ বাগ্‌ভঙ্গিকে অর্থাপত্তি কহা যায়। যথা—

"জান না মোদের বল বিক্রম,
বৃথা তুঁই গর্ব্ব পিশুনসম ।*
ইন্দ্র তোর পিতা জিনিছি তায়,
নর তুই তোরে জিনা কি দায় ॥" মি: ক ব.

দেবরাজ ইন্দ্র যখন পরাজিত, তখন অতিতুচ্ছ নর যে পরাজিত হইবে তদ্বিষয়ে নিশ্চয়তাই আছে ।

সম ।

১৫৩। গৌরবান্বিত বস্তুর পরস্পর সঙ্ঘটনে সমালঙ্কার কহা যায় । যথা—

"হর সনে উমা, হরির রমা,
শশধর বর সনে ত্রিযামা ।
এইরূপ যেবা যাহার সম ,
তার সনে ঘটে এই সে ক্রম ॥" বা.

উত্তর ।

১৫৪। উত্তরবাক্যভঙ্গিতেই যে খানে প্রশ্নের অনুমান হয়, তথায় উত্তর নামক অলঙ্কার । যথা—

"কেমনে থাকিবে শ্যাম, আমার আগারে ।
স্বামী মোর গিয়াছেন, যমুনার পারে ॥
আমি একাকিনী বালা, শ্বশ্রূ অন্ধ কাণে কালা,
অতএব ক্ষমা কর, যাও স্থানান্তরে ॥" উদ্ভট ।

উত্তরবাক্য দ্বারা তাহার সহিত কৃষ্ণের রজনীযাপন-রূপ প্রশ্ন হইতেছে ।

## বিচিত্র।

১৫৫। ইষ্টফলপ্রত্যাশায় অনিষ্ট-অনুষ্ঠানের নাম বিচিত্র। যথা—

"উন্নত হইবে বলি, নম্র হও আগে।
দুঃখের শৃঙ্খল পর, সুখ-অনুরাগে॥
জীবন-রক্ষার হেতু, দিতে চাও প্রাণ।
সম্মান রাখিতে হও, আগে হতমান॥"

## প্রত্যনীক।

১৫৬। প্রতিপক্ষের অপকার-প্রতিকারে অসমর্থ ব্যক্তি কর্ত্তৃক প্রতিপক্ষের বস্তুর তিরস্কার দ্বারা যে খানে তাহারই শ্লাঘা বর্ণিত হয়, তথায় প্রত্যনীক কহে। যথা—

"মম প্রিয় করিয়াছে, তব রূপ জয়।
তারি প্রতি জিগীষা, তব উচিত হয়॥
স্মর, যাও বাণে তারে, কর বিদারণ।
অবলা নারীর বধ কেন নিষ্কারণ॥"

এখানে কন্দর্পদর্পের জয়দ্বারা অবলার প্রিয় প্রতিপক্ষ, তাহার প্রতিকারে কন্দর্প অশক্ত, কিন্তু তদীয়া প্রণয়িনীকে কন্দর্প নিজশর দ্বারা প্রহার করিতেছে, সুতরাং কন্দর্পেরই শ্লাঘা বর্ণিত হইল।

## সামান্য।

১৫৭। যে খানে তুল্য গুণ দ্বারা প্রস্তুত পদার্থের সহিত অপ্রস্তুত পদার্থের অভেদ কথন হয়, তথায় সামান্য অলঙ্কার থাকে। যথা—

"কুন্দকুসুম ভুক কবরীক ভার।
হৃদয় বিরাজিত মোতিম হার॥
চন্দনে চরচিত রুচির কর্পূর।
অঙ্গহি অঙ্গ অনঙ্গ ভরি পূর॥
চাঁদনি রজনী উজোরল গোরী।
হরি অভিসরে রভস রসে ভরি॥
ধবল বিভূষণ অম্বর বনই।
ধবলিম কৌমুদী মিলি তনু চলই॥
হেরইতে পরিজন লোচন ভুল।
রঙ্গপুতলি কিয়ে রসমাহ ঢুল॥
পূরতি মনোরথগতি অনিবার।
গুরুকুলকণ্টক কি করয়ে পার॥" প. ক ত.

মীলিত অলঙ্কারে উত্তম গুণ বা অধম গুণের তিরোধান হয়, এখানে প্রস্তুত ও অপ্রস্তুত উভয়েরই তুল্য গুণ থাকা আবশ্যক।

## সহোক্তি।

১৫৮। সহশব্দের বলে এক পদ উভয় অর্থের বাচক হইলে সহোক্তি হয়।

যথা—"বিকসিত-কামিনীকুসুম-তরুমূলে।
বসিলাম চিন্তাসখী সহ কুতুহলে॥" স শ.

এখানে বসিলাম ও চিন্তা করিলাম এই দুই অর্থ বুঝাইতেছে।

## বিশেষ।

১৫৯। প্রসিদ্ধ আধার পরিত্যাগপূর্ব্বক আধেয়ের বর্ণন, কিংবা এক বস্তুর নানা স্থানে অবস্থিতি,

অথবা দৈবাৎ এককার্য্যকরণ দ্বারা অনেক কার্য্যের উৎপত্তির নাম বিশেষ অলঙ্কার। যথা—

"কবিগণে করি স্তুতি, সহ ভক্তিভার।
কল্পনায় যারা করে, দূর তমোভার॥
কোথা সেই কবিগণ, যার সুধা-সৃষ্টি।
দেখি আজি লোক সব, স্বর্গে করে দৃষ্টি॥"

সুধার আধার রত্নাকর, কাব্যরত্নাকরের আধার কবি। কবি স্বর্গে ও সুধা-কাব্যে বর্ণিত, সুতরাং প্রসিদ্ধ আধার-ত্যাগ দেখা গেল।

"আগে পিছে ঊর্দ্ধে অধোভাগে যদি চাই।
ধনুষ্পাণি রামচন্দ্রে দেখিবারে পাই॥" রা. অ.—১

"নিষ্ঠুর যম এক তোমাকে সংহার করিয়া, আমার কি সর্ব্বনাশ না করিল। দেখ, তুমি আমার প্রণয়িনী, সুচতুর মন্ত্রী, নর্ম্মসখী এবং নৃত্যগীতাদির বিষয়ে প্রিয় শিষ্যা ছিলে; এক তোমার নাশে আমার সর্ব্বনাশ হইল বলিতে হইবে। র ব.—২

১ম—এক রামচন্দ্রের নানা স্থানে অবস্থিতি। ২য়—এক প্রিয়ানাশ দ্বারা অনেক বস্তুর নাশ হইয়াছে।

বিম্বানুবিম্ব।

১৬০। যে খানে উপমান উপমেয়ের সাধারণ ধর্ম্ম বিভিন্নপ্রকার হয় এবং সাধারণ ধর্ম্মের ঐক্য থাকিলেও সেই ধর্ম্মের জ্ঞাপক শব্দের অর্থগত ভেদ থাকে, তথায় বিম্বানুবিম্ব কহা যায়। যথা—

"তমোযোগে তাম্রভাস সূর্য্যের সঙ্কাশ।
শিষ্য-বদনখানি তমোযোগে তাম্রাভাস॥
হেরে গুরুর হৃদয়, হতেছে সভয়।
এবে তুল্যবস্থাপন্ন দ্রোণ মহাশয়॥"

এখানে সূর্য্যপক্ষে তমঃ রাহু, তাম্র রক্তিমা। শিষ্যপক্ষে তমঃ ক্রোধ। সঙ্কাশ তেজ। আভাস ছবি। ভাস ও আভাসের শব্দগত বিভিন্নতা আছে।

### পরিকর।

১৬১। সাভিপ্রায় বহুবিশেষণ-যুক্ত বিচিত্র বর্ণনকে পরিকর কহা যায়। যথা—

"মহারাজ! পুনশ্চ শ্রবণ করুন। যাঁহার বাক্য মনোমধ্যে এক, কথনে দশ, লিখনে শত, এবং কলহে সহস্র তিনিই বাবু। যাঁহার বল হস্তে একগুণ, মুখে দশগুণ, পৃষ্ঠে শতগুণ এবং কার্য্যকালে অদৃশ্য, তিনিই বাবু। যাঁহার বুদ্ধি বাল্যে পুস্তক-মধ্যে, যৌবনে বোতল-মধ্যে ও বার্দ্ধক্যে গৃহিণীর অঞ্চলে তিনিই বাবু।"—ব দ.

এখানে এক বাবুর নানাবিধ বিশেষণ দ্বারা বক্তার অভিপ্রায়টী বিশেষ চমৎকারজনক হইয়াছে।

### যথাসংখ্য।

১৬২। পূর্ব্ববর্ণিত পদার্থগুলির যথাক্রমে বিশেষণ বা অন্বয়-সংস্থাপনার নাম যথাসংখ্য। যথা—

"তুমি ইন্দ্র, তুমিই চন্দ্র, তুমিই বায়ু, তুমিই বরুণ

তুমিই দিবাকর, তুমিই অগ্নি এবং তুমিই যম। হে ইংরাজ দেখ কামান তোমার বজ্র; ইন্‌কম্‌ ট্যাক্স তোমার কলঙ্ক, রেইলওয়ে তোমার যান; সমুদ্র তোমার রাজ্য; তোমার আলোকে আমাদিগের অজ্ঞানান্ধকার দূর হইতেছে; সমস্ত দ্রব্যই তোমার খাদ্য; আমাদিগের প্রাণনাশেও তোমার ক্ষমতা আছে, বিশেষ আমলাবর্গের; হে ইংরাজ, আমি তোমাকে প্রণাম করি॥" ব দ.

যে বিশেষণ দ্বারা যাহা প্রসিদ্ধ, পূর্ব্ববর্ণিত পদগুলির সঙ্গে যথাক্রমে তাহাই উল্লিখিত হইয়াছে।

অনন্বয়োপমা। (*Reflexive Simile.*)

১৬৩। যেখানে এক বস্তুতেই উপমান ও উপমেয় উভয় ধর্ম্ম পর্য্যবসিত হয় সেই খানে অনন্বয়োপমা অলঙ্কার বলা যায়। যথা—

"অনির্ব্বাচ্যা নিরুপমা, আপনি আপন সমা,
সৃষ্টিস্থিতিপ্রলয়-আকৃতি॥" অ ম

"সর্ব্বংসহার ক্ষমাতুল্য সর্ব্বংসহার ক্ষমা।
যুধিষ্ঠিরের ক্ষমাতুল্য যুধিষ্ঠিরের ক্ষমা॥
সর্ব্বংসহার ধৈর্য্যতুল্য সর্ব্বংসহার ধৈর্য্য।
যুধিষ্ঠিরের ধৈর্য্যতুল্য যুধিষ্ঠিরের ধৈর্য্য॥"

বিরোধাভাস।

১৬৪। যে শব্দ আপাততঃ বিরুদ্ধবৎ প্রতীয়মান হয়, কিন্তু পর্য্যবসানে যদি তাহার বিরোধ-

ভঞ্জন হয়, তাহা হইলে তাহাকে বিরোধাভাস অলঙ্কার বলে। যথা—

ধ্রু—একি মনোহর, দেখিতে সুন্দর,
গাঁথিয়ে সুন্দর মালিকা।
গাঁথে বিনা গুণে, শোভে নানা গুণে,
কাম-মধুব্রত-পালিকা॥ বি. সু.

গুণবিরহিত বস্তু নানাগুণসম্পন্ন হইয়া শোভা পাওয়া অসম্ভব। গুণ একটী শ্লিষ্টশব্দ। মালাপক্ষে সূত্র। বিনিসূতের হার প্রসিদ্ধ। তাহাতে নানা কারিগরি থাকে ইহাও অপ্রসিদ্ধ নহে।

## বিধ্যাভাস।

১৬৫। বিধিবাক্য নিষেধে পর্য্যবসান হইলে বিধ্যাভাস অলঙ্কার কহা যায়। যথা—

"বিদেশে যদি যাবে যাও হউক শিব।
যাবদ্বাঁচিব তাবৎ পথ নীরিক্ষিব।
কিন্তু তব অনুগত মম পঞ্চ প্রাণ,
সমুদ্যত তব সঙ্গে করিতে প্রয়াণ॥"

তুমি বিদেশে গেলে আমার প্রাণ নষ্ট হইবে, এই বাক্য দ্বারা গমনের প্রতি নিষেধ বুঝাইতেছে।

## উল্লেখ। (*Manifold Predication*)

১৬৬। এক বস্তুর অনেকপ্রকার উল্লেখকে উল্লেখ অলঙ্কার কহা যায়।

উল্লেখ অলঙ্কার গ্রাহক ও বিষয় ভেদে দুইপ্রকার হয়। গ্রাহকভেদে উল্লেখ অলঙ্কারের স্বরূপ এই যে, গ্রাহ-

কেরা ভিন্ন ভিন্ন উপাধি উল্লেখপূর্ব্বক গ্রাহ্য বস্তু পরিগ্রহ করিয়া থাকেন। বিষয়ভেদে উল্লেখ অলঙ্কারের স্বরূপ এই যে, জ্ঞেয় বিষয়টী ভিন্ন ভিন্ন উপাধিদ্বারা গ্রাহ্য হইয়া থাকে। গ্রাহকভেদে উল্লেখ যথা—

"চারি বেদ যাঁর ভেদ, বুঝিতে না পাবে।
বৌদ্ধের বুদ্ধিতে যাঁরে, ধরিতে নারে॥
বাইবেলে যাঁরে বলে সর্ব্ব-শক্তিময়।
কোরাণে মুসলমানে যাঁরে আল্লা কয়॥
ভুবন-ভবনে যাঁর, মহিমা অপার।
স্থাবর জঙ্গমে গায়, গুণগান যাঁর॥
সেই সে অনাদি এই সংসারের সার।
মানস-সারসে আসি, বসুন আমার॥"—বন্ধু

এখানে একমাত্র পরমাত্মার কেবল গ্রাহকভেদে এই সকল উপাধি হইতেছে। বিষয়ভেদে উল্লেখ যথা—

"বিদ্যা নামে তার কন্যা, আছিলা পরম ধন্যা,
রূপে লক্ষ্মী গুণে সরস্বতী।" বি সু.

এই উদাহরণে গ্রাহকের ভেদ নাই, কিন্তু লক্ষ্মী ও সরস্বতী রূপ বিষয়ের ভেদ প্রতীয়মান হইতেছে।

"যেমন পদ্মিনী সতী, মিলিল তেমনি পতি,
রাজকুলচক্রবর্ত্তী ভীম।
ধর্ম্মে ধর্ম্মপুত্র-সম, রূপে সহদেবোপম,
বীর্য্যে পার্থ, বিক্রমেতে ভীম॥" প উ.

এখানে বিষয়ের ভেদ থাকিলেও উপমাবাচক 'সম' ও 'উপম,' শব্দ উল্লিখিত থাকায় ইহা মালোপমা হইল। তথায় দেখ।

সমুচ্চয় । (*Plurality of Causes.*)

১৬৭ । যে স্থলে কার্য্য একটী কারণ দ্বারাই সিদ্ধ হইতে পারিলেও যদি দুই কিংবা বহু কারণ সন্নিবেশিত দেখা যায়, তথায় সমুচ্চয় অলঙ্কার কহে ।

যথা।—"আলয় মলয়াচলে, তব সমীরণ ।
গোদাবরীবারি সহ, সতত রমণ ॥
প্রশান্ত বসন্ত সঙ্গে, তব পরিচয় ।
জগৎপরাণ তোমা, ত্রিজগতে কয় ॥
তুমি হে, উদ্দাম দবদহনের প্রায় ।
দহিলে মদীয় দেহ, কি আছে উপায় ॥"—বন্ধু

এখানে দেহের দাহে একটী কারণ বলিলেই হইত ।

"যখন শুনিলাম, অর্জ্জুন বিচিত্র শরাসন সমাকর্ষণ পূর্ব্বক লক্ষ্য বিদ্ধ ও ভূতলে পাতিত করিয়া সমবেত রাজগণ-সমক্ষে দ্রৌপদীরে হরণ করিয়া আনিয়াছে, তখন আর আমি জয়ের আশা করি নাই । যখন শুনিলাম, অর্জ্জুন দ্বারকাতে সুভদ্রারে বলপূর্ব্বক হরণ করিয়া বিবাহ করিয়াছে, অথচ বৃষ্ণিকুলাবতংস কৃষ্ণ ও বলরাম মিত্রভাবে ইন্দ্রপ্রস্থে আগমন করিয়াছেন, তখন আর আমি জয়ের আশা করি নাই ।" ইত্যাদি, মহাভারতের উপক্রমণিকার ১৫ পৃষ্ঠাবধি ২১ পৃ· পর্য্যন্ত দেখ ।

এখানে দ্রৌপদী-হরণ পরাজয়ের কারণ হইলেও নানা বিষয় তাহার কারণরূপে নির্দ্দিষ্ট হইয়াছে ।

সার। (*Climax.*)

১৬৮। প্রস্তাব আরম্ভাবধি শেষ পর্য্যন্ত অপেক্ষাকৃত ক্রমে উৎকর্ষ বর্ণিত হইলে সার অলঙ্কার বলা যায়। ইহার জ্ঞাপক সার শব্দ।

যথা।—"সংসার-ভিতর সার, যে বস্তু চেতন।
চেতনের মধ্যে সার-মনুষ্য হওন॥
মনুষ্যের সার সেই, বিদ্যা আছে যার।
পণ্ডিত-মণ্ডলী-মাঝে বিনয়ীই সার॥" —বন্ধু

এ খানে পূর্ব্বাবধি পর পর্য্যন্ত ক্রমে উৎকর্ষ বর্ণিত হইয়াছে, এবং "সার" শব্দও স্পষ্ট উল্লিখিত হইয়াছে।

---

পাদপূরণ।

১৬৯। কবিতার একটীমাত্র পাদ প্রশ্ন হইলে তৎপাদের সহিত সঙ্গতার্থ অন্যান্য পাদ বিন্যাসকে পাদ-পূরণ কহে। ইহাকে কখন কখন সমস্যা-পূরণও কহিয়া থাকে।

প্রশ্ন—তোমার আশাতে এ চারিজন।

